হইয়াছেন। অশ্বিনীকুমার তাঁহার জীবদ্দশায় এবং তাঁহার সহধর্ম্মিণী স্বামীর মৃত্যুর পরে বহু চেষ্টা করিয়াও ঐ খাতাখানি উদ্ধার করিতে পারেন নাই।

কাশী অতি প্রাচীনকাল হইতে মহাতীর্থ বলিয়া সুবিখ্যাত। এই নগরই যাবতীয় ধর্ম্মান্দোলনের মহাকেন্দ্র ছিল। কাশী ও উহার উপকণ্ঠে বহু স্থান ভগবান্ বুদ্ধ, শঙ্কর, কবীর, তুলসীদাস, ত্রৈলঙ্গস্বামী, ভাস্করানন্দ প্রভৃতি সাধু মহাত্মাদের সাধনার স্মৃতির সহিত বিজড়িত হইয়া রহিয়াছে। যথার্থ জিজ্ঞাসু ভক্তের মত অশ্বিনীকুমার খুঁজিয়া খুঁজিয়া ঐ সকল স্থান দেখিতেন। নগর হইতে দূরে দুর্গম অরণ্যের মধ্যে প্রবেশ করিয়া তিনি মহাত্মা কবীরের জন্মস্থান দেখিয়াছিলেন। কোথায় কোন্ ভক্ত বাস করিতেন, সাধনা করিতেন তাহা জানিবার জন্য অশ্বিনীকুমারের অসামান্য উৎসাহ ছিল এবং উহার জন্য তিনি ভগ্নদেহেও সকল প্রকার ক্লেশ স্বীকার করিতে প্রস্তুত ছিলেন। কাশীধামের এক বৃদ্ধা অশ্বিনীকুমারের এই উৎসাহ ও শ্রদ্ধা দেখিয়া বিস্মিতা হইয়া বলিয়াছিলেন—"বাবা, এখানে কত লোক আসে, কিন্তু তুমি যেমন খুঁজে খুঁজে তন্ন তন্ন করে সব দেখ্তে, সব জান্তে চাও, এমন আর দ্বিতীয় লোক তো আমার চোখে পড়েনি।"

কাশীধামবাসিনী উক্ত বৃদ্ধার উক্তির যাথার্থ্যে আমাদের মনে কোন সন্দেহ নাই। বস্তুতঃই অশ্বিনীকুমারের তুল্য অনুসন্ধিৎসু ভ্রমণকারী দুর্ল্লভ। দেশ-ভ্রমণের জন্য কোন ক্লেশ

স্বীকারে তিনি কুণ্ঠিত হইতেন না। যৌবন ও বার্দ্ধক্যে তিনি যতবার জাতীয় মহাসমিতির অধিবেশনে যোগদান করিতে যাইতেন,ততবারই তিনি সেখান হইতে সেই সেই অঞ্চলের সকল তীর্থ ও দর্শনীয় দৃশ্য দেখিতে গিয়াছেন। মাদ্রাজ কংগ্রেসে যোগদান করিয়া তিনি একবার রামেশ্বর সেতুবন্ধ দেখিতে গিয়াছিলেন। তখন ঐ অঞ্চলে রেলপথ স্থাপিত হয় নাই। সুতরাং অশ্বিনীকুমারকে কখন গো-শকটে কখন পদব্রজে যাইতে হইয়াছে। একদিন রাত্রিকালে এক গো-যানবাহক গাড়ী হইতে বলদ দুইটি খুলিয়া লইয়া বলিল, আমি এই দুইটিকে বদ্‌লাইয়া অন্য দুইটি লইয়া আসি। ঘণ্টার পর ঘণ্টা চলিয়া গেল, সে লোক আর ফিরিল না। তখন সেই অরণ্যময় নির্জ্জন স্থানে রাত্রিবাস অসম্ভব বিবেচিত হইল। অশ্বিনীকুমার অনন্যোপায় হইয়া সঙ্গের সমস্ত দ্রব্যের কিয়দংশ স্বয়ং স্কন্ধে করিলেন, বাকী তাঁহার ভৃত্য কুঞ্জ লইল। এমন করিয়া জলকর্দ্দমময় পথ অতিক্রমপূর্ব্বক এক বাটীতে গমন করিয়া একখানি চালাঘরে অনাহারে রাত্রিযাপন করিয়াছিলেন। অশ্বিনীকুমার এইরূপ পথ চলিয়া সেতুবন্ধ রামেশ্বর দর্শন করিতে গিয়াছিলেন। এই সময়ে তিনি যখন চিদম্বরের মন্দির দেখিতে গিয়াছিলেন তখন পাণ্ডা তাঁহাকে সঙ্গে করিয়া প্রকাণ্ড মন্দিরের গায়ে হিন্দু দেবদেবীর মূর্ত্তি দেখাইতে লাগিল; তিনিও তাহার সঙ্গে ঐ সকল মূর্ত্তির শিল্পনৈপুণ্য দেখিতেছিলেন। দেখা শেষ হইলে তিনি বলিলেন —'ইহা ত দেখিলাম, কিন্তু চিদম্বরম্ কোথায়?' পাণ্ডা উত্তর

করিল—'এই ত চিদম্বরম্।' তিনি বলিলেন—'কখনই না।' প্রধান পাণ্ডা এই বাগ্‌বিতণ্ডা শুনিয়া আসিয়া বলিলেন,—'ক্যা, চিদম্বরম্ দেখোগে ? আও।' মন্দিরের প্রাচীরের গাত্রে একস্থানে একটি পর্দ্দা ছিল, প্রধান পাণ্ডা তাহা সরাইয়া দিলেন, তাহার আড়ালে যে দরজা ছিল, তাহা খুলিয়া দিলেন, দরজার পশ্চাতে একটি ছোট প্রকোষ্ঠ— তাহার দেওয়ালে কালী মাখান, উপরে ছাদ নাই, মুক্ত আকাশ দেখা যাইতেছে, সেই দিকে অঙ্গুলি নির্দ্দেশ করিয়া বলিলেন—'এহি চিদম্বরম্। আভি দেখা হো ?' তিনি বলিলেন— 'দেখা হুঁ।'

## বোম্বাইর সভা

অশ্বিনীকুমার যখন কাশীধামে ছিলেন তখন কলিকাতা হইতে ব্যারিষ্টার শ্রীযুক্ত ব্যোমকেশ চক্রবর্ত্তী মহাশয় তার ও দীর্ঘ পত্রদ্বারা অশ্বিনীকুমারকে বোম্বাই নগরে নিখিলভারতের রাজনীতিজ্ঞদের এক বিশেষ মন্ত্রণাসভায় আহ্বান করেন। অশ্বিনীকুমার তখন অসুস্থ, এইজন্য তাঁহার সহধর্ম্মিণী তাঁহাকে বোম্বাই গমনে বারংবার নিষেধ করিলেন, কিন্তু শরীর অসুস্থ হইলেও অশ্বিনীকুমার দেশের আহ্বান অগ্রাহ্য করা অসঙ্গত মনে করিলেন। তিনি বোম্বাই যাত্রা করিলেন। সেখানে তাঁহাকে কোন কোন দিন রাত্রি দেড় ঘটিকা পর্য্যন্ত পরামর্শ-সভায় থাকিতে হইত। তখন রাত্রে ঘুম হইত না, আহারেও রুচি ছিল না।

## রেলওয়ে সংঘর্ষ

বোম্বাই হইতে অশ্বিনীকুমার ট্রেণের এক দ্বিতীয় শ্রেণীর গাড়ীতে কাশী আসিতেছিলেন। গাড়ীখানিতে তিনজন যাত্রী ছিলেন। গাড়ীখানি এঞ্জিনের ঠিক পিছনে ছিল। এলাহাবাদে যখন গাড়ীগুলি খুলিয়া পুনরায় সাজান হইয়াছিল তখন অশ্বিনী-কুমারের গাড়ী পিছনের দিকে গার্ডের গাড়ীর কাছে স্থানান্তরিত হইয়াছিল। এই ট্রেণ যখন রাত্রিকালে এলাহাবাদ ছাড়াইয়া কিয়দ্দূরে গমন করে তখন অন্য এক ট্রেণের সহিত সংঘর্ষ হওয়ায় এই ট্রেণের এঞ্জিন ও সম্মুখস্থ কয়েকখানি বগি গাড়ী ভাঙ্গিয়া চুরমার হইয়া যায়। সেই সংঘর্ষে বহু লোক প্রাণ হারাইয়াছিল। অশ্বিনীকুমার যে গদির উপর শুইয়াছিলেন উহা স্থানান্তরিত হইয়াছিল কিন্তু তিনি কোনরূপ আঘাত পান নাই, তাঁহার গাড়ীর অন্য দুই যাত্রী সামান্যরূপে আহত হইয়াছিলেন। এই ঘটনায় ভগবৎ প্রসাদে অশ্বিনীকুমার সম্ভাবিত অপমৃত্যুর হস্ত হইতে রক্ষা পাইয়াছিলেন।

কাশীধামে এই দীর্ঘ দুই বৎসর অবস্থানের মধ্যে অশ্বিনী-কুমার একবার গ্রীষ্মকালে তিনমাসের জন্য হরিদ্বারে ভ্রমণ করিতে গিয়াছিলেন। সেখানে তিনি স্বয়ংজ্যোতিঃ মহারাজ নামক এক সাধুকে বারংবার দেখিতে যাইতেন। এখানে পঞ্জাবের জনসাধারণের ব্যয়ে সাধুদের জন্য কতগুলি গৃহ নির্ম্মিত হইয়াছে। ম্যালেরিয়ার সময়ে সাধুরা এখানে আসিয়া বাস করেন। স্বয়ংজ্যোতিঃ মহারাজ এই সাধুনিবাসের একটি ঘরে

থাকিতেন। তিনি স্বল্পভাষী। আগন্তুকদের সহিত প্রায়ই কোন কথা বলেন না। সৌম্যমূর্ত্তি ভক্ত অশ্বিনীকুমারকে দেখিয়া সাধুর হৃদয়ে প্রেমের সঞ্চার হইয়াছিল। তিনি অশ্বিনীকুমারকে দেখিয়া বলিয়াছিলেন—"আপকো সাথ য্যাছা মহব্বতি লাগ্‌গিয়া য়্যাসা কভি নেহি ভায়া—"

দুইবৎসর কাশীবাসের পরে অশ্বিনীকুমার বরিশালে প্রত্যাবৃত্ত হইয়া প্রায় তিন বৎসর কাল বরিশালে ছিলেন। ইহার কিছু পূর্ব্ব হইতে তাঁহার অনুরাগী সেবক গণেশ এবং এই সময় হইতে বিশ্বস্ত পাচক অর্জ্জুন পাণ্ডা মৃত্যুকাল পর্য্যন্ত তাঁহাকে শ্রদ্ধাসহকারে সেবা করিয়াছিল।

## দরিদ্রনারায়ণের সেবা

১৯১৯ অব্দে প্রবল ঝটিকায় বরিশাল জিলাবাসী সহস্র সহস্র নরনারী অকস্মাৎ গৃহহীন ও নিরন্ন হইয়া পড়ে। যে মুহূর্ত্তে এই সেবার আহ্বান উপস্থিত হইল তৎক্ষণাৎ ভগ্নদেহ বৃদ্ধ অশ্বিনীকুমার দরিদ্রনারায়ণের সেবার নিমিত্ত ভিক্ষাপাত্র হস্তে বাহির হইলেন। তিনি তাঁহার অনুরাগী শিষ্যদের দ্বারা আবশ্যক মত কেন্দ্র স্থাপন করিয়া সাহায্য বিতরণ করিতে লাগিলেন। তাঁহার আহ্বানে পঞ্জাব, বোম্বাই, আহম্মদাবাদ প্রভৃতি নানাস্থল হইতে বহু অর্থ ও বস্ত্রাদি আসিয়াছিল।

## অসহযোগ আন্দোলন

অশ্বিনীকুমারের মনে স্বদেশের গৌরবময় ভবিষ্যৎ সর্ব্বদা

জ্বল্ জ্বল্ করিত। আদর্শের অনুসরণে পশ্চাৎপদ হইয়া তিনি কদাচ নিন্দিত হন নাই। ১৯২০ অব্দে যখন কলিকাতায় জাতীয় মহাসমিতির বিশেষ অধিবেশনে মহাত্মা গান্ধির পরিকল্পিত অসহযোগ আন্দোলনের প্রস্তাব গৃহীত হয়, তখন অনেকেই ঐ আন্দোলনের বিরোধী ছিলেন। অশ্বিনীকুমারের বলিষ্ঠ মন সেই প্রস্তাবে আনন্দিত হইয়াছিল। তখন অশ্বিনীকুমারের কার্য্য করিবার শক্তি ছিল না, কিন্তু তিনি অসহযোগ আন্দোলন সর্ব্বতোভাবে অনুমোদন করিয়াছিলেন। তাঁহার অভিপ্রায়ে বরিশালজিলাবাসী এই আন্দোলনে সাড়া দিয়াছিল।

এই সময়ে বঙ্গীয় ব্যবস্থাপক সভায় প্রবেশপ্রসঙ্গ লইয়া বঙ্গে নেতৃবর্গের মধ্যে প্রবল মতবিরোধ ঘটিয়াছিল। দেশবন্ধু চিত্তরঞ্জন-প্রমুখ বিশিষ্ট ব্যক্তিগণ বিশেষ কংগ্রেসের পরিগৃহীত প্রস্তাব লঙ্ঘন করিয়া ব্যবস্থাপক সভায় প্রবেশের অভিলাষী হইয়াছিলেন। ব্যারিষ্টার শ্রীযুক্ত ব্যোমকেশ চক্রবর্ত্তী মহাশয়ের ভবনে নেতৃবর্গের এক সভা হয়। দেশবন্ধু চিত্তরঞ্জন এই সভায় রোগশয্যাশায়ী অশ্বিনীকুমারকে কোনরূপে বহন করিয়া লইয়া গিয়াছিলেন। নেতাদের সকলেই তাঁহার অভিমত জানিবার জন্য ব্যগ্রতা প্রকাশ করিতে লাগিলেন। অশ্বিনীকুমার দৃঢ়তার সহিত বলিলেন—"জাতীয় মহাসমিতিতে যে প্রস্তাব গৃহীত হইয়াছে আপনাদিগকে সেই প্রস্তাব মানিতেই হইবে।" তাঁহার এই অভিমত বঙ্গীয় নেতৃবর্গ মানিয়া লইলেন। এইজন্য সেই বৎসর বঙ্গের স্বরাজ্যদল ব্যবস্থাপক সভায় প্রবেশের কোনরূপ চেষ্টা

করেন নাই। এই প্রসঙ্গে আমরা পাঠকদিগকে ইহা জানাইতে চাই যে, রাজনীতিক্ষেত্রে অশ্বিনীকুমার চিরদিন জাতীয় মহাসমিতিকে মানিয়া চলিয়াছেন। তিনি কংগ্রেস্‌কে 'তিনদিনের তামাসা' বলিয়া বর্ণনা করিলেও ইহা জানিতেন যে, ভাল হউক, মন্দ হউক, জাতীয় মহাসমিতিই নিখিল ভারতবাসীর একমাত্র উল্লেখযোগ্য স্বদেশী প্রতিষ্ঠান।

## বরিশালে প্রাদেশিক সমিতি

১৯০৬ অব্দে যখন নিখিল বঙ্গ স্বদেশী আন্দোলনের প্রবল তরঙ্গে আন্দোলিত হইয়াছিল তখন বরিশালে প্রাদেশিক সমিতির অধিবেশনে যে অভাবনীয় কাণ্ড ঘটিয়াছিল আমরা পূর্ব্বেই তাহার বিস্তৃত বিবরণ প্রদান করিয়াছি। ১৯২১ অব্দে যখন চারিদিকে অসহযোগ আন্দোলনের জয়ভেরী বাজিয়া উঠিয়াছিল সেই উত্তেজনার মধ্যে ইষ্টারের ছুটীতে বরিশালে আবার প্রাদেশিক সমিতির অধিবেশন হয়। এবারও ভগ্নদেহ অশ্বিনীকুমারকে অভ্যর্থনাসমিতির সভাপতি করা হইল। কিন্তু তাঁহার অবস্থা কি? তিনি প্রায় তিনমাস পূর্ব্বে স্বাস্থ্যোন্নতির নিমিত্ত পুরীধামে গমন করিয়াছিলেন। তিনি যখন সংবাদ পাইলেন যে, তাঁহাকেই অভ্যর্থনাসমিতির সভাপতি করা হইয়াছে তখন স্বীয় ভগ্নস্বাস্থ্যের বিস্তারিত বিবরণ লিখিয়া বরিশালে কর্ম্মকর্ত্তাদিগকে জানাইলেন—"তোমরা যদি আমাকে বাদ দিয়া কাজ চালাইতে পার তাহা হইলে আমি কিছুকাল ভুবনেশ্বরে বাস করিয়া কথঞ্চিৎ সুস্থ হইতে পারিব বলিয়া আশা করি।" কিন্তু

নিষ্কৃতি পাওয়া গেলনা। বরিশালের নেতৃবর্গ জানাইলেন—"আপনাকে বরিশালে আসিতেই হইবে।" অগত্যা অশ্বিনীকুমার তাঁহার ভগ্নদেহটা কোনরূপে বহন করিয়া বরিশালে লইয়া আসিলেন। অভিভাষণ লিখিলেন, কিন্তু সভাস্থলে উহা পাঠ করিবার মত শক্তি তাঁহার ছিল না। তাঁহার পরিবর্ত্তে শ্রীযুক্ত বরদাকান্ত বন্দ্যোপাধ্যায় এম, এ, বি, এল উহা পাঠ করেন। এই সভায় অত্যুগ্র মতবিরোধ ও মহা উত্তেজনা দৃষ্ট হইয়াছিল।

মনীষী শ্রীযুক্ত বিপিনচন্দ্র পাল মহাশয় এই সমিতির সভাপতির আসন অলঙ্কৃত করিয়াছিলেন। তিনি তখনকার সাময়িক উত্তেজনার ঊর্দ্ধে উঠিয়া সারগর্ভ বক্তৃতায় স্বীয় দূরদর্শন ও রাজনীতিক অভিজ্ঞতার অমোঘ পরিচয় প্রদান করিয়াছিলেন।

## ব্রজমোহন বিদ্যালয়

এই সময়ে অশ্বিনীকুমার বরিশালবাসী জনসাধারণের অনুরোধে ব্রজমোহন স্কুল জাতীয় বিদ্যালয়ে পরিণত করেন।

## ষ্টীমার কোম্পানীর ধর্ম্মঘট

চা-বাগানের কুলীদের প্রতি অত্যাচার হেতু পূর্ব্ববঙ্গ ও আসাম রেলওয়ে ও ষ্টীমারে ধর্ম্মঘট এই সময়ে হয়। বরিশালের ধর্ম্মঘটকারীরা অশ্বিনীকুমারকে তাহাদের পরামর্শসভার সভাপতি বরণ করেন। কিন্তু অশ্বিনীকুমার এমন অসুস্থ

ছিলেন যে, আত্মশক্তিতে তিনি দুই প'াও চলিতে পারিতেন না। তথাপি ধর্ম্মঘটকারীরা তাঁহার গৃহের সম্মুখে সমবেত হইতেন। তখন দুইজনে ধরিয়া অশ্বিনীকুমারকে বারাণ্ডায় লইয়া আসিত। তিনি ঐ দুইজনকে অবলম্বন করিয়া কোনরূপে দণ্ডায়মান হইয়া অশ্রুমোচন করিতে করিতে ধর্ম্মঘটকারীদিগকে আশীর্ব্বাদ করিতেন।

## কঠিন রোগ

অকস্মাৎ ভগ্নদেহ অশ্বিনীকুমারের রোগের প্রকোপ আবার বর্দ্ধিত হইল। যাহা আহার করিতেন তাহা তৎক্ষণাৎ বমন হইত। বুকে পিঠে এমন একটা বেদনা হইল যে, শ্বাসত্যাগে ক্লেশ বোধ করিতেন। বিছানায় গা দিতে পারিতেন না। চারিদিকে বালিশ সাজাইয়া বসিয়া থাকিতেন। এই ভাবে চারিমাস কাল তিনি দুঃসহ ক্লেশ ভোগ করিয়াছিলেন। ডাক্তার তারিণীকুমার গুপ্ত প্রমুখ বরিশালের সুবিজ্ঞ চিকিৎসকগণ শত চেষ্টা করিয়াও রোগ উপশম করিতে পারিতেছিলেন না। সরকারী ডাক্তার বিপিনবাবুর চেষ্টায় রোগের উগ্রতা একটু হ্রাসপ্রাপ্ত হইয়াছিল। কিন্তু সকলেই মনে করিতেছিলেন, 'এ যাত্রা আর অশ্বিনীকুমারকে বাঁচান যাইবেনা।' তখন কলিকাতায় ডাক্তার সত্যেন্দ্রনাথ রায়কে তারযোগে সংবাদ দেওয়া হয়। তিনি আট দিন বরিশালে থাকিয়া অহোরাত্র পরিশ্রমের ফলে অশ্বিনীকুমারকে অনেকটা সুস্থ করিয়াছিলেন। এই সময়ে মহাত্মা গান্ধি বরিশালে গমন

করিয়াছিলেন। তিনি রোগশয্যাশায়ী অশ্বিনীকুমারের সহিত দেখা করিয়া তাঁহাকে অন্তরের শ্রদ্ধা জ্ঞাপন করেন।

## স্ত্রীশিক্ষা

মৃত্যুর কবল হইতে নিষ্কৃতি পাইয়া অশ্বিনীকুমার যখন একটু সুস্থ হইলেন তখন তিনি তাঁহার ভ্রাতুষ্পুত্র শ্রীমান্ সুকুমার দত্তের পত্নী শ্রীমতী সাবিত্রীকে প্রত্যহ সন্ধ্যাবেলা শ্রীমদ্ভাগবতের দুইটি করিয়া শ্লোক পড়াইতেন। এই অধ্যাপনা ভক্ত অশ্বিনীকুমারের আনন্দের ব্যাপার ছিল। ছাত্রীকে পড়াইবার জন্য অশ্বিনীকুমার এমন উৎকণ্ঠিত হইতেন যে, যথাসময়ে ছাত্রী পড়িতে না আসিলে অশ্বিনীকুমার অস্থির হইয়া উঠিতেন। এইভাবে পূজার পূর্ব্বে কিছুদিন এবং পরে কিছুদিন অধ্যাপনা চলিয়াছিল। পূজার সময়ে কিছুদিন তিনি বাটাজোড়ে ছিলেন।

ধর্ম্মশাস্ত্র পাঠ করিয়া যাহাতে নারীদের ধর্ম্মবোধ উজ্জ্বল হয় অশ্বিনীকুমার সর্ব্বান্তঃকরণে তাহা ইচ্ছা করিতেন। ধর্ম্মশাস্ত্র শিক্ষা করিয়া শিক্ষিতা নারীরা পরিবারে পরিবারে অন্তঃপুরিকাদের সমীপে ধর্ম্মপ্রচার করেন, অশ্বিনীকুমারের ইহা আন্তরিক আকাঙ্ক্ষা ছিল। এই নিমিত্ত তিনি তাঁহার সহধর্ম্মিণী, ভ্রাতুষ্পুত্রের পত্নী ও এক ভাগিনেয়ীকে সংস্কৃত শিক্ষা দিবার চেষ্টা করিতেছিলেন।

## কলিকাতায় আগমন

মৃত্যুর একবৎসর তিনমাস পূর্ব্বে অশ্বিনীকুমারকে চিকিৎসার্থ কলিকাতা নগরে আনয়ন করা হয়। আসিবার দিন পূর্ব্বাহ্নে

অশ্বিনীকুমার অসুস্থ দেহে তাঁহার সেবক গণেশকে লইয়া গাড়ী করিয়া বাহির হইয়াছিলেন। বরিশাল হইতে চিরবিদায়ের দিন তিনি তাঁহার পিতৃব্য ৺নবীনচন্দ্র রায় মহাশয়ের পত্নী, শ্রদ্ধেয় কালীমোহন দাস এবং রোগশয্যাশায়ী উকীল অমৃতলাল গঙ্গোপাধ্যায় এই তিনজনের সহিত দেখা করিয়া তাঁহাদিগকে আন্তরিক শ্রদ্ধা জ্ঞাপন করিয়া আসিয়াছিলেন।

ষ্টীমারে উঠিবার সময়ে সকলে তাঁহাকে খাটিয়ায় করিয়া উঠান সঙ্গত বিবেচনা করিয়াছিলেন। কিন্তু তিনি তাহাতে কিছুতেই সম্মত হইলেন না। তখন তাঁহাকে ধরাধরি করিয়া উঠান হইল। উহার ফলে তখন তিনি এমন অবসন্ন হইয়া পড়িয়াছিলেন যে, অনেকে আকস্মিক মৃত্যুর আশঙ্কা করিয়া উৎকণ্ঠিত হইয়াছিলেন। যাহা হউক ধীরে ধীরে তাঁহার অবসাদ কাটিয়া গেল।

কলিকাতায় আসিয়া তিনি কিছুদিন তাঁহার মধ্যম ভ্রাতার কনিষ্ঠ জামাতা শ্রীযুক্ত প্রফুল্লচন্দ্র ঘোষ মহাশয়ের বাড়ীতে ছিলেন। সেখান হইতে তিনি তাঁহার স্নেহাস্পদ ছাত্র শ্রীযুত গুণদাচরণ সেন মহাশয়ের বাড়ীতে গমন করিয়া প্রায় তিনমাস-কাল তথায় বাস করেন। এইখানে একদিন পড়িয়া যাইয়া তাঁহার দক্ষিণ হস্ত এমনভাবে অসাড় হইয়া যায় যে, ইহার পরে আর তিনি স্পষ্ট করিয়া নিজের নামটি পর্য্যন্ত লিখিতে পারিতেন না। এই সময়ে তাঁহার বাক্যের জড়তা আসিল এবং বিস্মৃতির জন্য কখন কখন কোন কথা বলিতে আরম্ভ করিয়া উহা শেষ

করিতে পারিতেন না। কৌতুকী অশ্বিনীকুমার নিজের ভ্রমে নিজেই কৌতুক বোধ করিতেন। তিনি বলিতেন, "আমার ভক্তিযোগ গেছে, কর্ম্মযোগও সারা, এখন হচ্ছে গোলযোগের পালা।"

মৃত্যুর প্রায় এক বৎসর পূর্ব্বে অশ্বিনীকুমার ভবানীপুরের ৫৯ সংখ্যক চক্রবেড়ে রোড্ বাড়ীতে আসিলেন। আত্মীয়-স্বজন ও অভ্যাগত বন্ধুদের সমাগমে এই ভবন ধর্ম্মশালায় পরিণত হইয়াছিল। রোগশয্যাশায়ী অশ্বিনীকুমারকে দেখিবার জন্য দেশবন্ধু চিত্তরঞ্জন, স্যর আশুতোষ মুখোপাধ্যায়, স্যর প্রভাসচন্দ্র মিত্র,স্যর আশুতোষ চৌধুরী, আচার্য্য প্রফুল্লচন্দ্র রায়, বারিষ্টার ব্যোমকেশ চক্রবর্ত্তী, শ্রীযুক্ত প্যাটেল, পণ্ডিত মতিলাল নেহেরু ও হাকিম আজমল খাঁ প্রমুখ বহু দেশহিতৈষী ব্যক্তি তাঁহার ভবনে আগমন করিয়াছিলেন। ধূপ যেমন আপনাকে দহন করিয়া গন্ধ বিতরণ করে অশ্বিনীকুমার তেমনি একটু একটু করিয়া আপনাকে সর্ব্বতোভাবে দেশের কাজে দান করিয়াছেন। অবশেষে ১৯২৩ অব্দের ৭ই নবেম্বর ৬৮ বৎসর বয়সে ভক্ত ও কর্ম্মী অশ্বিনীকুমারের জীবন-প্রদীপ চিরনির্ব্বাপিত হইল।

এই ভগবদ্‌ভক্ত যেমন জীবনে তেমন তাঁহার মৃত্যুতেও কিরূপ ভাগবত লীলা দেখাইয়া গিয়াছেন তাহা আলোচনা করিলে বিস্মিত হইতে হয়। তাঁহার ভ্রাতুষ্পুত্র শ্রীমান্ সুকুমার দত্ত ভক্ত অশ্বিনীকুমারের মৃত্যুর বিবরণ নিম্নলিখিতরূপে বর্ণনা করিয়াছেন—

"আনন্দ ছিল তাঁহার জীবনের মূলসূত্র। মৃত্যুশয্যায় ও শ্মশানযাত্রায় সেই সূত্রই চলিয়াছিল। ২১এ কার্ত্তিক, বুধবার, কৃষ্ণা চতুর্দ্দশী তিথিতে তাঁহার দেহত্যাগ হয়। শনিবার দ্বিপ্রহরে একা শুইয়া অনবরত হাততালি দিতেছিলেন। আমার দিদি কাছে গিয়া জিজ্ঞাসা করিলেন—"আপনি হাততালি দিতেছেন কেন ?" তিনি অস্ফুটস্বরে উত্তর করিলেন—'কি জানি কেন আমার বড়ই স্ফূর্ত্তি লাগিতেছে। তুই আমাকে একটু দাঁড় করাইয়া দিতে পারিস্? আমি একটু নাচি, আমার বড়ই স্ফূর্ত্তি বোধ হইতেছে।' তাঁহার তখন বসিবার শক্তিও ছিল না। বারংবার তিনি আনন্দের আবেগে দাঁড়াইয়া নাচিবার জন্য পীড়াপীড়ি করিতে লাগিলেন। দিদি তাঁহাকে একবার চটিজুতা পায় পরাইয়া দিবার চেষ্টা করিয়া আবার খুলিয়া রাখিলেন। তখন দুই পা ভয়ানক ফুলা, জুতা পায় লাগিল না। তিনি আবার বলিতে লাগিলেন—"জানিস্, দুপুর দু'টা হইতে পাঁচটা পর্য্যন্ত কে যেন আমার বুকের উপর ক্রমাগত নাচিতে থাকে, আমার বুকটা ক্রমাগত তালে তালে নাচে, আমি নাচিতে চাই পারি না।" এই তাঁহার শেষ কথা। পিসিমার মুখে শুনিয়াছি সোমবার দিনও নাকি দুপুর বেলা ঐ রকম হাততালি দিতেছিলেন এবং একটু একটু হাসিতেছিলেন। মঙ্গলবার দিন রাত্রে একবার হঠাৎ বলিয়া উঠিলেন—"এবার আর বাঁচা গেল না।" বুধবার অপরাহ্ন তিনটা বাজিবার পাঁচ মিনিট থাকিতে তিনি শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। দেহত্যাগের মিনিট পাঁচেক পূর্ব্বে ডান দিকে পাশ

ফিরিয়া পূর্ব্বমুখী হইয়া পাশ বালিশ কোলে লইয়া খুব আরামে যেন শয়ন করিলেন। একবার সমস্ত চক্ষু দুইটি মেলিয়া পূব আকাশের দিকে খানিকক্ষণ চাহিয়া নয়ন মুদ্রিত করিলেন। আর চক্ষু খুলেন নাই, সেই ভাবেই প্রাণবায়ু নির্গত হইল।

তাঁহার কোষ্ঠিতে গঙ্গাতীরে শেষ অবস্থান লেখা ছিল। তিনি মাঝে মাঝে ঐ কথা বলিতেন। একবৎসর পূর্ব্বে তিনি কাশী যাইবার জন্য অস্থির হইয়াছিলেন। 'ডাক্তার নীলরতন সরকার মহাশয় উপদেশ দিলে কাশী লইয়া যাইব' এই আশ্বাস দিয়া গত বৎসর (১৩২৯) তাঁহাকে কলিকাতায় লইয়া আসি। ডাক্তার সরকার তাঁহাকে চিকিৎসার জন্য কলিকাতায় রাখিয়া দিলেন। মাঝে মাঝে কিছু সুস্থ হইলে কাশী বা পুরী যাইবার জন্য ব্যস্ত হইয়া উঠিতেন। আমি নানা ছলছুতা করিয়া থামাইয়া রাখিতাম। সে যাহা হউক, গঙ্গাতীরেই তাঁহার শেষ অবস্থান হইল। কালীঘাটের কেওড়াতলা মহাশ্মশানের প্রাচীরের বাহিরে আদিগঙ্গার পবিত্র স্রোত-ধারার মাত্র দশ বারো হাত দূরে একটি 'রেইনট্রি' গাছের তলায় তাঁহার দেহের ভস্মাবশেষ রহিয়াছে।

যিনি সারা জীবন 'স্ফূর্ত্তি' মন্ত্রের উপাসক ছিলেন, তাঁহার জীবনের অবসানও ঘটিল বাজি-বাজনা ও দেওয়ালির উৎসব আমোদের মধ্যে। বুধবার দিন রাত্রি বারোটার পরে অমাবস্যা তিথি—কালীপূজা। রাত্রি আট ঘটিকার সময় যখন বিরাট্ শোভাযাত্রা করিয়া তাঁহার ত্যক্ত দেহ বহন করিয়া গঙ্গাতীরের

দিকে লইয়া চলিলাম তখন আলোর মালায় কলিকাতার রাজ-পথগুলি আলোকিত হইয়াছে। চারিদিকে নানা রংএর পতাকা ও পত্রপুষ্পের সজ্জা। কেওড়াতলার শ্মশান পত্র-পুষ্পের পতাকায় সুসজ্জিত। আমরা প্রবেশদ্বারের নিকটবর্ত্তী হইবামাত্র উপরে নহবৎ বাজিয়া উঠিল, বাজি-বাজনায় সমস্ত শ্মশান-ভূমি মুখরিত হইয়া উঠিল, উৎসবের সোর-গোল পড়িয়া গেল। মৃত্যুশয্যায় ও শ্মশানে তিনি তাঁহার গানের যথার্থতা দেখাইলেন—

যখন আস্‌বে সময় যাবে বেলা,
ফুরাবে এই ভবের খেলা,

ডুবে যাব হাসির মাঝে, ধিন্ ধিন্ ধিন্ তাই তাই।

লীলাময়ের এই বিশ্বময় হাসির মধ্যে "ধিন্ ধিন্ ধিন্ তাই তাই" করিতে করিতে তিনি ডুবিয়া গিয়াছেন। আর যিনি জনসাধারণের প্রাণের প্রাণ ছিলেন, মুচিমেথর-চণ্ডাল জাতিবর্ণ-নির্ব্বিশেষে সকলকে যিনি কোল দিতেন, সেই জনসঙ্ঘের নেতা গণতন্ত্রের সাধক, সকল কথার সার কথা, তাঁহার প্রাণের কথা বলিয়া গিয়াছেন—

সবার সঙ্গে নাচা গাওয়া ভিন্ন পন্থা নাই।"

অশ্বিনীকুমারের দেহ তাঁহার প্রিয় কর্ম্মভূমি বরিশালে লইয়া যাওয়ার অভিপ্রায় কোন কোন বন্ধু ব্যক্ত করিয়াছিলেন। কিন্তু নানা কারণে তাহা হয় নাই। অশ্বিনীকুমারের ভ্রাতুষ্পুত্র

শ্রীমান্ সরলকুমার এই সময়ে এক পত্রে বরিশালে কোন বন্ধুকে লিখিয়াছিলেন—

"জ্যেঠামহাশয় গঙ্গাতীরে তাঁহার দেহ রক্ষা করিতে বলিতেন। বড় মারও ( অশ্বিনীকুমারের পত্নী ) সেই ইচ্ছা। আমি তবুও বরিশাল লইয়া যাওয়ার জন্য 'তাল' করিতেছিলাম। বড় মা এত অস্থির ও দুর্ব্বল হইয়া পড়িয়াছেন যে, ডাক্তারেরা তাঁহাকে অভুক্ত অবস্থায় বরিশাল লইয়া যাওয়া আশঙ্কাজনক মনে করেন। বাড়ীতে সকলেই পরশু রাত্রিতে খাওয়ার পরে আজ দশটায় খাইয়াছে। গতকল্য সমস্ত দিন ও রাত্রি কেহ জলস্পর্শও করে নাই। রেলে মৃতদেহ লইয়া যাওয়ার অনুমতি যখন আসে তখন রাত্রি আটটা। ৺কালীপূজায় সকল স্থান বন্ধ থাকায় মিস্ত্রী পাওয়া যায় নাই। বাক্স তৈয়ার করা সম্ভব হয় নাই। কাজেই সাড়ে নয়টায় রওনা হইতে কিছুতেই পারা যায় নাই।

বরিশালের জন্য চিতাভস্ম, শবদেহ হইতে ফুল, মাথায় দেওয়া একটা বালিশ লইয়া আসিতেছি। সোমবার আমরা রওয়ানা হইব। মঙ্গলবার পঁহুছিব।"

বরিশালবাসী জনমণ্ডলী তাঁহাদের হৃদয়ের রাজা, নয়নের মণি অশ্বিনীকুমারের মৃতদেহ দর্শন করিবার সৌভাগ্যসুখে বঞ্চিত হইল। তাহারা হৃদয়-গলা অশ্রুর দ্বারা তাঁহার তর্পণ করিল। দেহভস্ম লইয়া শোভাযাত্রা করিয়া বরিশালবাসী জনমণ্ডলী মনের ক্ষোভ নিবারণ করিল। সমগ্র নগর শোকের

গভীর অন্ধকারে নিমজ্জিত হইল। যে কিরীট শিরে ধারণ করিয়া বরিশাল গৌরবান্বিত হইয়াছিল, এতদিনে তাঁহার মস্তক হইতে সেই কিরীট খসিয়া পড়িল। মানুষ চলিয়া যায়, থাকে তাঁর স্মৃতি। অশ্বিনীকুমার চলিয়া গিয়াছেন, তাঁহার মহৎ-জীবনের স্মৃতি রহিয়াছে। বরিশাল এই স্মৃতির উজ্জ্বল প্রভায় মণ্ডিত থাকিবে।



কালীঘাটে কেওড়াতলা মহাশ্মশানে

স্মৃতি-স্তম্ভ

# একাদশ অধ্যায়

## শ্রদ্ধাঞ্জলি

১৯২৩ অব্দের ৭ই নবেম্বর দেশপূজ্য মহাত্মা অশ্বিনীকুমার কলিকাতার ভবানীপুর অঞ্চলে ৫৯নং চক্রবেড়ে রোডে প্রাণত্যাগ করেন। কলিকাতা নগরের সহস্র সহস্র ব্যক্তি এই পূতচরিত্র মহাত্মাকে শেষবার দেখিবার জন্য কেওড়াতলার মহাশ্মশানে ছুটিয়া গিয়াছিলেন। দেশবন্ধু চিত্তরঞ্জন দাশ-প্রমুখ বহুবিশিষ্ট ব্যক্তি ও শত শত নরনারী শ্মশানে মহাত্মা অশ্বিনীকুমারের পদস্পর্শ করিয়া আপনাদিগকে ধন্য মনে করিয়াছিলেন

এই সময়ে তাঁহার প্রতি শ্রদ্ধাপ্রদর্শনপূর্ব্বক বিবিধ সংবাদপত্রে যাহা যাহা লিখিত হইয়াছিল নিম্নে তন্মধ্যে কয়েকটি লেখা সঙ্কলিত হইল—

Aswini Kumar Dutt whose death we have to chronicle with unspeakable sadness of heart,had no peer in the whole of Bengal in the higher qualities of man. His soul was like a star that shone apart but his heart was so near to man that he won the confidence and the affectiou of all who came into contact with him. It is hardly possible to exaggerate the influence of his teachings and the example of his life on the present generation of his countrymen. In all Bengal his personality was

the centre that radiated far and wide the spirit of service and truth. To him gravitated the yearning and loving hearts of a generation of men, young and old, for light and lead. No name was held in more reverence and none was more associated with all that is great, noble and uplifting. He was not a Sanyasi as ordinarily understood, but no Sanyasi had made self-abnegation the rule of his life to the extent that Aswini Kumar did. He was not a saint, but no saint had ever shed about him a holier light than Aswini Kumar. He was no politician, but none had exercised so potent an influence to spiritualise politics as he did.

He was the very embodiment of truth and sincerity and his religious fervour exercised an influence far beyond the bounds of his province. His immortal book *Bhaktiyoge* ( The Path to Devotion ) which has passed through many editions and has been translated into English, has moulded the life of countless men and women.

His great organising powers found magnificent expression in the field of social service. The distress of humanity had an irresistible call on his heart. Undeterred by any difficulty he would rush to the rescue.

A recluse by temperament, who shunned publicity like poison, he had never failed to respond to the call of his country when the country required his services for the furtherance of any movement for the assertion of national honour or the battle for national freedom.

Thus the anti-Partition agitation found in him a staunch champion of the people's cause and fearless fighter. He was deported under Regulaton III of 1818 for his activities. Yet again when the Non-co-operation movement was inaugurated, stricken as he was by serious illness, he gave his blessings to it and regretted that he could do no more. We do not know when, if ever, the void caused by his death will ever be filled. But the memory of his great life will ever be the pole-star to the nation to guide it in the path of truth and righteousness.

…( *The Fordard, 8—11—1923.*)

It there was a public man and politician of whom it could be said that he was of "soul sincere—in action faithful, and in houour clear ; who broke no promise, served no private end, who gained no title and who lost no friend", he was Babu Aswini Kumar Dutt of Barisal, whose mortal frame was put on the funeral pyre in Calcutta on Wednesday last. Not many are the names in the more recent history of this province which are more revered than that of Babu Aswini Kumar ; and we atleast know of not many who have equalled him in quiet, unostentatious solid work for the uplift of the people. His name had,for long, been a household-word in his own district ; and it became a household-word in Bengal at the time of the Partition and Swadeshi agitation. Smarting under a grievous wrong, Bengal declared the boycott of British goods in one united voice, and Aswini Kumar threw himself into the work at once. How he carried out the boycott almost

to perfection in his district in the face of tremendous difficulties, and in spite of ill-health, was at that time the one talk of the people of Bengal. He put super-human energies for the accomplishment of the will of Bengal and his efforts were crowned with success. There was a time when it was difficult to find one piece of '*Bilati*' cloth in his district. His achievement made him the observed of all observers, and the most admired of all the admired workers of his province. But Barisal soon became an eye-sore of the Government and this led him to an unknown gaol in 1909, Such is the abnormality of the circumstances under which we live that his very virtues were turned against him. His powers of organisation were looked upon with distrust, and his school, which had extorted the admiration of a host of English officials, was believed to be a breeding ground of sedition. "I do not wish to discourage, far less to abolish, an institution of this kind," wrote Sir Andrew Fraser in 1904 of the Brajamohan Iustitution ; but this was exactly the school for whose very existence Babu Aswini Kumar had to struggle hard with the Government of East Bengal in 1906 and 1907. Sir Bamfylde Fuller said of him that he was "not one of those who render to their country lip-services only" ; and Sir Valentine Chirol, ( then Mr. ), admitted in the columns of the "Times" that there was no ground for deporting him under Bengal Regulation III of 1818.

…( *The Bengalee*, *8—11 1923.* )

India is distinctly poorer to-day by the death of this selfless patriot. He was a tower of strength to the Indian Nationalists who held him in great esteem and reverence. The secret of Aswini Kumar's wonderful popularity in the country lay in his character. Simple and unostentatious he abhorred all sorts of self-advertisement and self-aggrandisement. All his thoughts and cares were directed towards the uplift of his countrymen. His message to his countrymen was the message of love and service. Piety and devotion to duty were the essence of his character. He had the courage of his convictions and never wavered or faltered in the pursuit of what he regarded as his duty. He devoted all his wealth and learning to the service of humanity.

Babu Aswini Kumar held a unique position among the Nationalists of the country. The people of Barisal, rich or poor, hung on his words ; such indeed was the magic power of his unselfish character. The death of Babu Aswini Kumar Datta is an irreparable loss to the country and to the cause of Indian nationalism and "Swaraj" of which he was justly regarded as a high priest.

...( *The Amrita Bazar Patrika, 8—11—1923.* )

The bitter agitation over the Bengal Partition of 1905 is recalled by news, received by mail, of the death of Mr. Aswini Kumar Dutt of Bengal, one of the leading protagonists in the conflict, at the age of 68.

A leading Congressman, a social organiser, a scholar

and author of several religious works, Mr. Dutt threw all discretion to the winds in his hatred of the separation of Eastern Bengal from the rest of the province and nowhere in the new provincial area did the flames of anger rise higher than at Barisal under his leadership.

Lord Morley, then at the India Office, found it most distasteful to sanction in December 1908 the application to this scholarly man and eight other Bengal leaders of the Regulation of 1818, authorising deportation, without trial for reasons of State······

···( *The Times, London, 27—11—1923.* )

Mr. Aswini Kumar Dutt of Barisal, a distinguished Nationalist leader of Bengal, died at Calcutta at the age of 68. He was a staunch Congressman, President of the Dacca Provincial Conference and Chairman of the Reception Committee at the Barisal Provincial Conference in 1906, when he headed the procession which was dispersed by the police. He took a prominent part in the Bengal Partition and Swadeshi agitation and was deported in 1909 with eight other Bengali leaders. He was a great social organiser, 'a scholar and the author of several religious and philosophical works. His cremation was attended by a large unmber of leading Moderates and Nationalists.

···( *The Times of India, Bombay, 10—11—1923.*)

In the death of Babu Aswini Kumar Dutt Bengal has lost one of its most prominent sons. Though latterly he had been living in retirement, owing chiefly

to ill-health and old age, Babu Aswini Kumar's services to the Province will not easily be forgotten by his countrymen. He took a leading part in the anti-Partition and Swadeshi agitation and he obtained such a hold over Barisal that the Government deported him in 1909 under Reg. III of 1818. His organising powers were wonderful as even the head of the province, was obliged to confess, when the latter visited the district and found that he could not have a coolie to carry his baggage or obtain a grain of salt without the sanction of Aswini Babu. He organised a net-work of "Seva Samitis" or bands of volunteers to render help to the poor and the suffering in the district. He was unassuming in his nature and was the idol of the younger generation. He founded the Brij [ aja ? ] Mohan College in Barisal in memory of his father. Though living in retirement, he took keen interest in the Non-co-operation movement and when Mahatma Gandhi visited him three years ago he expressed his fullest confidence in the latter and wished him godspeed in his great undertaking. Bengal—all India is poorer for the loss of such a man.

...( *The Bombay Chronicle, 9—11—1923.* )

We deeply regret to learn that Mr. Aswini Kumar Dutta of Barisal, a distinguined Nationalist leader of Bengal. died on Wednesday afternoon in Calcutta at the age of 68. He was a staunch Congressman who presided at a session of the Bengal Provincial Conference and was Chairman of the Reception Committee at

Barisal Provincial Conference in 1905 when he headed the procession which was dispersed by the Police. He took a prominent part in the Bengal Partition and the Swadeshi agitation and was deported in 1909 with eight other Bengali leaders. He was a great educationist, social organiser, a scholar and author of several religious and philosophical works,…

…( *The Tribune, Lahore, 10—11—1923.* )

Babu Aswini Kumar Datta……became an all-India personality owing to his prominent association with the agitation in connection with the Partition of Bengal……His bent of mind was essentially religious and he had devoted himself to social, religious, philanthropic and educational work, but his great patriotic soul could not resist the call of service of his country in the field of politics when Bengal was overtaken with a great crisis in its national history. In Barisal where he lived his saintly and selfless life had won for him profound respect and admiration and when he joined the lists against the Government, the local administration was paralysed.……One of his religious works written in Bengali, 'Bhaktiyoga', is regarded as his great achievement……He was a source of inspiration to many and in him pass away a genuine patriot, a large-hearted philanthrophist and a true. Servant of God.

…( *The Leader, Allahabad, 15—11—1928.* )

……His life was one of many-sided activities and whether we regard him as an author. social worker,

educationist or public worker, his career entitles him to the grateful remembrance of his countrymen.······ Another direction in which Aswini Babu's beneficent activity manifested itself was his share in raising the Braja Mohan School into a College in 1889 with a band of voluntary workers known as the Little Brothers of the Poor. This fraternity corresponded to the Servants of India Society of Poona.······In fact it is no exaggeration to say that the Braja Mohan Collgge under Mr. Dutt's guidance stood for the students population of Bengal as the Fergussan College of poona under the leadership of Mr. Ranade, Mr. Gokhale, Mr. Tilak, Mr. Agarkar, M.r Paranjype and others to the public of Western Presidency.

Mr. Dutt was an ardent Temperance Reformer.······ In Barisal he was easily the foremost citizen and almost an institution by himself. In fact like Narayan Chandavarkar of Bombay, Aswini Babu identified himself with every philanthropic movement for the betterment of his fellow-countrymen. It is interesting to observe that Mr. Dutt was a practical social reformer for he used to mix freely with the Muhammadans of his Province *as well as the Nomasudras*.......

...( *The United India and Indan States, 1—12—1923.* )

The key to Mr. Aswini Kumar Dutt's success and popularity as a public man is to be found in his unquestioned honesty and sincerity of purpose. In Bengal, the public man must make some sacrifice and not play hide and seek with his policy and principles.

Mr. Dutt not only made sacrifices but was always true to himself in its larger sense. Bengal is very fastidious in this respect and Mr. Dutt fully satisfied her and as a result managed to remain the "uncrowned king of Barisal" till the last……He was by instinct an educationist and it was as a teacher of youth that he wielded a tremendous influence over the student population of his own district. Guru-worship is ingrained in the Bengali youth.

…( *The Indian Datly News, 10—11—1923.* )

—………The greatest achievement in Babu Aswini Kumar's life was the elevation of the general moral tone of the younger generation of his district. His one ambition in life was to send out a number of youngmen from his College who were above all that was mean and dishonourable and he achieved wonderful success in this direction. To-day there are thousands of young men in Bengal who ascribe all that is best in their lives to the influence of their beloved teacher Babu Aswini Kumar Dutt.……

…( *The Statesman, 8—11—1923.* )

The late Babu Aswini Kumar Datta has another title to fame besides that which he obtained as a politician. Quite early in his life he realised the value of an education in English to the young Bengalee of the better classes and abandoning what might have been a great career at the bar, he founded the Braja Mohan Institution at Barisal, the purpose of which was chiefly the teaching of good and correct English to the scholars.

The Institution soon became famous and boys educated at Barisal found that their command of English obtained for them situations and appointments denied to the pupils of more expensive colleges in the big centres like Calcutta.······It is not an exaggeration to say that the disappearance of what is known as "Babu English" from Bengal is chiefly due to Aswini Babu's efforts.······

···( *The Statesman, 9—11—1923.* )

১৩২৯, ২৩এ কার্ত্তিক, শুক্রবারের "দৈনিক বসুমতী" লিখিয়াছেন—অশ্বিনীকুমার যে বাঙ্গালীর নমস্য ছিলেন, সে তিনি বিদ্বান্ বলিয়া নহে, সে তিনি বাগ্মী বলিয়া নহে, সে তিনি সাহিত্যিক বলিয়া নহে, সে তিনি বিদ্যাবিতরণকারী বলিয়া নহে, সে তিনি রাজনীতিক বলিয়া নহে, সে তিনি জনসেবক বলিয়াও নহে। তিনি বাঙ্গালীর নমস্য—তাঁহার চরিত্রের জন্য। তাঁহার সেই চরিত্রই সকল কাজের উৎস ছিল—তাঁহার কর্ম্মবহুল জীবনের কর্ম্মশক্তির কেন্দ্র ছিল। যাহা কিছু অসত্য, যাহা কিছু অন্যায়, যাহা কিছু অধর্ম্ম, যাহা কিছু জাতীয় জীবনের প্রতিকূল, তাহাই অশ্বিনীকুমার ঘৃণায় পরিত্যাগ করিয়া সত্য ও ধর্ম্মের দিকে অগ্রসর হইতেন। তিনি লোকসেবায় আত্মনিয়োগ করিয়া দেশসেবায় প্রবৃত্ত হইয়াছিলেন—তাই তাঁহার কাছে আত্মপর ভেদ ছিল না। তাঁহার স্নেহপূর্ণ হৃদয়ে সকলেরই জন্য স্নেহ সঞ্চিত থাকিত এবং তিনি অকাতরে সকলকে সেই স্নেহ দিতেন। আমাদের মত যাঁহারা কোনদিন তাঁহার সে স্নেহের স্বাদ

পাইয়াছেন, তাঁহারা কখনই তাহা ভুলিতে পারিবেন না। রামতনু লাহিড়ী মহাশয়ের সম্বন্ধে দীনবন্ধু যাহা লিখিয়াছিলেন, অশ্বিনীকুমারের সম্বন্ধেও তাহাই বলা যায়—

"একদিন তাঁ'র সাথে করিলে যাপন,
দশদিন ভাল থাকে অবিবেকী মন।"

আজ যখন দেশে আন্তরিকতার একান্ত অভাব লক্ষিত হইতেছে, যখন ক্ষুদ্র ক্ষুদ্র স্বার্থের সংঘর্ষে দলাদলির উৎপত্তি হইয়া জাতীয় সম্মানজ্ঞান ভাসিয়া যাইতেছে, যখন মনোবিবাদের সৃষ্টি করিয়া বঙ্গদেশকে অধঃপতনের পথে টানিয়া লইবার চেষ্টা হইতেছে, তখন অশ্বিনীকুমারের মত প্রকৃত জননায়কের—জ্ঞানসম্পদে সমৃদ্ধ, চরিত্রবলে বলী, বঙ্গমাতার সুসন্তানের তিরোভাব যে বাঙ্গালীর দুর্ভাগ্যের পরিচায়ক তাহাতে আর সন্দেহ নাই।

অশ্বিনীকুমারের মৃত্যুতে শোক প্রকাশ করিয়া শ্রদ্ধেয় 'প্রবাসী'-সম্পাদক শ্রীযুক্ত রামানন্দ চট্টোপাধ্যায় মহাশয় লিখিয়াছেন—"এক অধিবেশনে, কোথায় মনে পড়িতেছে না—তিনি অনেক স্বদেশভক্তকে দ্বিজেন্দ্রলাল রায় মহাশয়ের 'নন্দলালের' সহিত তুলনা করিয়া যে বক্তৃতা করিয়াছিলেন তাহা এখনও আমার মনে আছে। *কিন্তু* তিনি 'নন্দলাল' জাতীয় স্বদেশপ্রেমিক ছিলেন না। এইজন্য তিনি নিজেকে বাঁচাইয়া দেশসেবা, জনসেবা করিতেন না। সেই কারণেই তিনি

নির্ব্বাসিত হন। বিধাতার কোন বিধি কিংবা ব্রিটিশ প্রভুদের কোন আইন লঙ্ঘন করায় তাঁহার নির্ব্বাসন হয় নাই। নির্ব্বাসন হইয়াছিল এইজন্য যে, বরিশালে তাঁহার প্রভাব উচ্চতম রাজকর্ম্মচারীর প্রভাব অপেক্ষা অধিক হইয়াছিল এবং এই প্রভাবের বশে বিস্তর ত্যাগী, সাহসী ও প্রেমিক জনসেবকের আবির্ভাব হইয়াছিল, এই প্রভাবের একমাত্র কারণ তাঁহার অকপট মানবপ্রেম ও অক্লান্ত জনসেবা।”

১৩৩০, ১লা অগ্রহায়ণ, প্রাদেশিক রাষ্ট্রীয় সমিতির উদ্‌যোগে কলিকাতায় মির্জ্জাপুর পার্কে মহাত্মা অশ্বিনীকুমারের প্রতি শ্রদ্ধাঞ্জলি অর্পণের জন্য এক বিরাট্ জনসভার অধিবেশন হয়। এই সভায় প্রায় সাত সহস্র লোক মহাত্মার স্মৃতিপূজার জন্য সমবেত হইয়াছিলেন। প্রসিদ্ধ বাগ্মী মনীষী শ্রীযুক্ত বিপিনচন্দ্র পাল মহাশয় এই শ্রাদ্ধবাসরে পরলোকগত মহাত্মার গুণকীর্ত্তন করিয়া একটি হৃদয়গ্রাহী বক্তৃতা করেন। তিনি বলিয়াছিলেন—“অশ্বিনীকুমার যথার্থ কর্ম্মযোগী ছিলেন। তাঁহার সমস্ত কর্ম্মোদ্যমের মূলে ছিল ভগবৎপ্রীতি। সেই স্বদেশীর যুগে আমি যখন কারাগার হইতে বাহির হইলাম, যখন সমগ্র দেশ আমার জয়গানে মুখরিত, যখন সর্ব্বত্র আমি সাদরে অভিনন্দিত হইতেছিলাম, তখন একমাত্র অশ্বিনীকুমারই আমাকে সাবধান-বাণী শুনাইয়া ছিলেন। তিনি এক পত্রে লিখিয়াছিলেন—“ভাই, সমস্ত কল-কোলাহলের মধ্যে যাঁহার পায়ে মাথা রাখিয়া অগ্রসর হইয়াছ, যাঁর কৃপায় এই সম্মান লাভ করিতেছ, তাঁহাকে

যেন ভুলিও না।" ইহা হইতে বুঝা যায় অশ্বিনীকুমার যথার্থ কর্ম্মযোগী ছিলেন, প্রতিষ্ঠা বা প্রতিপত্তি তিনি চাহেন নাই।

১৩৩০, ২৩এ কার্ত্তিক, শুক্রবারের 'বরিশাল' পত্রিকায় লিখিত হইয়াছিল—অশ্বিনীকুমার বরিশালের কি এবং বরিশাল অশ্বিনীকুমার কি, সেকথা লিখিয়া বুঝাইবার সাধ্য নাই। অশ্বিনীকুমারের সত্যই বরিশালের যুগান্তব্যাপী তপস্যার ফল। বরিশালের মূর্ত্ত শিক্ষা ও সাধনা। বরিশালের শিক্ষাগুরু, দীক্ষাগুরু, অশ্বিনীকুমার বরিশালের রাজা ছিলেন। বরিশালের সহস্র সহস্র লক্ষ লক্ষ হিন্দুমুসলমানের নিকটে তাঁহার বাক্য শাসনবাক্য বলিয়াই মান্য হইত। সে বাক্যের বিরুদ্ধে চলিবার কাহারও প্রবৃত্তিই জন্মিত না। বাঙ্গলায়, ভারতবর্ষে বরিশালকে সকলেই চিনে, শ্রদ্ধা করে, সম্মান করে, বরিশালকে পুণ্যভূমি বলিয়া ধারণা করে, বরিশালকে জাগ্রত শক্তির উৎস বলিয়া তাহার দিকে চাহিয়া দেখে, কারণ বরিশাল অশ্বিনীকুমারকে জন্ম দিয়াছিল, বরিশাল অশ্বিনীকুমারের কর্ম্মভূমি হইয়াছিল। বরিশালকে অশ্বিনীকুমার চিনিয়াছিলেন, জানিয়াছিলেন, ভালবাসিয়াছিলেন, পূজা করিয়াছিলেন। তাই অশ্বিনীকুমার বলিলে বরিশাল এবং বরিশাল বলিলে অশ্বিনীকুমারকে বুঝায়। অশ্বিনীকুমার বরিশালের সৃষ্টি এবং বরিশাল অশ্বিনীকুমারের সৃষ্টি। অশ্বিনীকুমার ও বরিশাল অভিন্ন। কাঁদ বরিশাল, যাঁহার নামে তোমার নাম, যাঁহার প্রতিষ্ঠায়

তোমার প্রতিষ্ঠা সেই বরণীয় পুরুষের বিয়োগব্যথায় আজ শেষ কাঁদা কাঁদিয়া লও।

বরিশালের আজ অশৌচ, আজ গুরু-দশা। প্রেত-তর্পণ করিতে হইবে। ছাব্বিশ লক্ষ বরিশালবাসীর আজ পিতৃতর্পণ, গুরুতর্পণ করিতে হইবে। পাঁচ কোটি বাঙ্গালীকে আজ জাতীয় জীবনের প্রধান পুরোহিতের অন্তিম তর্পণ করিতে হইবে। পরলোকগত এই মহাত্মার বরণীয় গুণরাজি স্মরণ ও মনন করিয়া বরিশালবাসী, বঙ্গদেশবাসী, ভারতবাসী নরনারী বলিষ্ঠ মনুষ্যত্বের পথে অগ্রসর হউন।

# অশ্বিনীকুমারের তিরোধানদিনে

( পণ্ডিত শ্রীযুক্ত মনোমোহন চক্রবর্ত্তী )

ধরি ভাগবতী তনু দিব্য দূতবেশে
অশ্বিনীকুমার, এলে এ মরত-দেশে।
বহিয়া আনিলে কত সেরাজ্যসন্দেশ,
আবার অদৃশ্য হ'লে, কে জানে উদ্দেশ ?
"সত্য, প্রেম, পবিত্রতা" পতাকা তোমার,
দিয়ে গেলে কত হাতে করিতে প্রচার।
জ্ঞানগুরুরূপে আসি স্থাপি' বিদ্যালয়,
জাগাইলে মনুষ্যত্ব সুপ্ত দেশময় !
গৃহিবেশে ব্রহ্মচারী তেজে মূর্ত্তিমান্,
নির্লিপ্ত বিষয়ী তুমি ওহে ভাগ্যবান্ !
বিক্রমেতে ছিলে সিংহ, পাপে অগ্নিসম,
সুন্দরের উপাসক স্নিগ্ধ, কান্ত, কম।
নহ ক্ষুদ্র, দীপ্ত রুদ্র, সাগ্নিক ব্রাহ্মণ,
অন্তরে ছিল না জাতিকুলের বন্ধন।
কবি তুমি, বাগ্মী তুমি, প্রতিভা উজ্জ্বল,
বুদ্ধি, বিদ্যা, বিজ্ঞতায় শুভ্র সুনির্ম্মল।
হ'য়ে ভক্ত, অনুরক্ত ছিলে জ্ঞানে তুমি,
সেবা-ধর্ম্মে, দেশকর্ম্মে তব চিত্তভূমি

কি উদার প্রেমযুক্ত ! নিত্য রসধারা
প্রবাহিত হ'ত সেথা,—রচিয়া ফোয়ারা !
ধরার ধূলির ঊর্দ্ধে ছিল তব বাস,
চাও নাই মিটাইতে বিষয়-পিয়াস।
মরতে মরুর দেশে মুক্ত মহাবীর,
রোগে শোকে অচঞ্চল, কর্ত্তব্যে সুধীর।
আনন্দের উৎস যিনি—যিনি আদি কবি
তাহাতেই সদা স্নিগ্ধ ছিল মুখচ্ছবি।
আনন্দ-সাধক ছিলে মুক্ত মহীয়ান্,
রসিকের চূড়ামণি, প্রেমিক প্রধান।
প্রেমালাপে তব সঙ্গে, রঙ্গে ভঙ্গে, যারা
দুদণ্ড করিত বাস, মেতে যেত তারা।
দেশাচারে অবিচারে এ দেশ মলিন,
রাজনীতি আন্দোলনে আনিলে সুদিন,
জীবনমধ্যাহ্নে বরি' দীর্ঘ নির্ব্বাসন,
নীরবে রচিলে সেথা ধ্যানের আসন।
এনেছিলে বরিশালে নব জাগরণ,—
দুর্নীতির অনাচারে নীতির শাসন।
পাপেরে করিয়া ঘৃণা পাপীরে অভয়
দিয়ে তুলে নিতে সদা,—লভিত আশ্রয়।
সাধু, ভক্ত, জ্ঞানী. কর্ম্মী, সংসারী, সন্ন্যাসী,
কবি, শিল্পী, চিত্রকর, সঙ্গীতবিলাসী,

উজির, ফকির, আর সুবিজ্ঞ, পাগল,
ভিখারী, রাখাল কিংবা কৃষকের দল,
সবারে লইয়া মেলা মিলিত তোমার
বালবৃদ্ধযুবা সবে সঙ্গী অনিবার।
প্রেমেতে ধরিয়া গলা দিতে স্নিগ্ধ কোল,
বদনে উঠিত সাথে 'শিব' 'শিব' বোল।
হাফেজ্, বাইবেল, গীতা, পদকল্পতরু,
ভক্তিশাস্ত্র ব্যাখানিতে ছিলে শ্রেষ্ঠ গুরু।
ভক্ত সঙ্গে নানা ছন্দে প্রেম-সঙ্কীর্ত্তনে,
আত্মহারা মাতোয়ারা দেখেছি নয়নে,
মাতিয়াছি, নাচিয়াছি গাহি কত গান,
তোমারে রাখিয়া মাঝে ভকত-প্রধান!
মধুকরী বৃত্তি নিয়ে এসেছিলে ভবে,
না দিয়ে তোমারে কিছু কে ফিরেছে কবে?
ভ্রমি দেশদেশান্তরে তব সঙ্গে কত
হেরিয়াছি লোভনীয় দৃশ্য মনোমত।
উঠেছি আকাশ-চুম্বী শৃঙ্গে পর্ব্বতের
দেখি' তব ধ্যানমগ্ন শোভা জীবনের
ধ'রেছি উদাত্ত কণ্ঠে সপ্তমেতে গান,
ওঙ্কার-ঝঙ্কারে তুমি পূরাইতে তান।
নর্ম্মদা-যমুনা-গঙ্গা-পূত বারি-স্রোতে,
আনন্দে সাঁতার কত খেলিয়াছি সাথে।

প্রাণে ভাসে অতীতের বিচিত্র কাহিনী,
মন্দির প্রাঙ্গণে কত পোহাল যামিনী।
মহাজনসঙ্গ তরে, তীর্থে তীর্থে কত,
তব সঙ্গ নাহি পেলে হইত না তত
পবিত্র মধুর তাহা, ওহে মহাজন,
গুণগ্রাহী গুণধর পুরুষ-রতন!
রচিলে আনন্দ-গীতি গাহিলে সে গান,
কোন্ চিত্ত করে নৃত্য তোমার সমান?
সর্ব্ব যজ্ঞে বরিশালে তুমি ছিলে হোতা,
একাধারে এত গুণ আর পাব কোথা?
আছে সেই বরিশাল তুমি নাই গুণী,
উৎসাহ আশার বাণী কোথাও না শুনি।
তুমি নাই, আছি তব প্রেম-পুষ্ট ভাই,
কর্ম্মক্ষেত্রে কত বাধা পদে পদে পাই!
জীবন-সন্ধ্যায় আসি আজি উপনীত,
মরণে না ডরি কিংবা না হই শঙ্কিত,
( কিন্তু ) ক্ষুব্ধ প্রাণ! কত সাধ হ'ল না পূরণ,
বিরলে করিতে হয় অশ্রুবিসর্জ্জন!
দিব্যলোক হ'তে তুমি কর আশীর্ব্বাদ,
ঘুচুক দেশের দৈন্য অবিদ্যা-প্রমাদ।

## অশ্বিনীকুমারের স্মৃতিরক্ষাসমিতি

অশ্বিনীকুমার ভারত-বিখ্যাত দেশসেবক ছিলেন। তাঁহার মৃত্যুর পরে বঙ্গদেশের সকল নগরে ও বহু গ্রামে শোকসভার অধিবেশন হইয়াছিল। নিখিলভারতের বহু নগরে জনসভায় ভারতের শ্রেষ্ঠ পুরুষগণ এই মহাপ্রেমিক দেশভক্তের প্রতি শ্রদ্ধাঞ্জলি অর্পণ করিয়াছিলেন। ১৯২৩ অব্দের ৭ই নবেম্বর অশ্বিনীকুমারের পরলোকপ্রাপ্তি ঘটে। মৃত্যুর প্রায় একমাস পরে কলিকাতানগরে ইউনিভার্সিটী ইন্‌ষ্টিটিউটে এক মহতী স্মৃতিসভার অধিবেশন হয়। আচার্য্য শ্রীযুক্ত প্রফুল্লচন্দ্র রায় মহোদয় এই সভায় সভাপতি ছিলেন। বঙ্গের সুবিখ্যাত নেতৃবৃন্দ এই সভায় অশ্বিনীকুমারের প্রতি আন্তরিক শ্রদ্ধা জ্ঞাপনপূর্ব্বক স্মৃতিরক্ষার্থ এক সমিতি গঠনের প্রস্তাব করেন। আচার্য্য শ্রীযুক্ত প্রফুল্লচন্দ্র রায় মহাশয়কে সভাপতি এবং সুকবি পরলোকগত দেবকুমার রায় চৌধুরী মহাশয়কে সম্পাদক মনোনয়ন করিয়া একটি সমিতি গঠিত হয়। বঙ্গের বহু বিখ্যাত ব্যক্তি এই সমিতির সভ্য নিযুক্ত হইয়াছেন। নিখিল-ভারতে যাঁহারা জননায়ক বলিয়া সুপ্রসিদ্ধ তাঁহাদের অনেকেই এই সমিতির সভ্য।

স্মৃতিরক্ষা সমিতির সুযোগ্য সম্পাদক দেবকুমার বাবু অশ্বিনীকুমারের সোদরপ্রতিম সুহৃদ্ পরলোকগত রাখালচন্দ্র

রায় চৌধুরী মহাশয়ের পুত্র। অশ্বিনীকুমার তাঁহাকে পুত্রবৎ স্নেহ করিতেন। এই স্মৃতিরক্ষা সমিতির চাঁদা সংগ্রহ এবং অপর সর্ব্বপ্রকার কার্য্যেই দেবকুমার বাবু আন্তরিক আগ্রহ প্রকাশ ও শ্রম স্বীকার করিয়াছেন। শ্রদ্ধেয় শ্রীযুক্ত ললিতমোহন দাস এবং সিটি কলেজের অধ্যাপক শ্রীযুক্ত সুরেশচন্দ্র ঘোষ এই দুইজনের সহকারিতায় দেবকুমার বাবুই সমিতির সংগৃহীত অর্থের অধিকাংশ আদায় করিয়াছেন। শ্রীযুক্ত সুরেন্দ্রনাথ চক্রবর্ত্তী, গুণদাচরণ সেন, জিতেন্দ্রনাথ দাস গুপ্ত এই সমিতির কার্য্যে বিশেষ উৎসাহী।

## সমিতির কার্য্য

(১)

বরিশাল সহরের "টাউন্ হল্" অশ্বিনীকুমারের মৃত্যুর পরে বরিশালবাসী জনমণ্ডলীর অভিপ্রায়মতে "অশ্বিনীকুমার টাউন্ হল্" আখ্যা প্রাপ্ত হইয়াছে। "স্মৃতিরক্ষা সমিতি" উক্ত 'টাউন্ হল্' নির্ম্মাণার্থ কতক অর্থ প্রদান করিয়াছেন।

(২)

স্মৃতিরক্ষা সমিতির উদ্যোগে কলিকাতার এল্‌বার্ট্ হলে মহাত্মা অশ্বিনীকুমারের একখানি সর্ব্বাঙ্গসুন্দর তৈলচিত্র স্থাপিত হইয়াছে। উক্ত চিত্রের আবরণ উন্মোচনের সময়ে এক মহতী সভার অধিবেশন হইয়াছিল। স্মৃতিরক্ষা সমিতির স্থায়ী সভাপতি আচার্য্য রায় মহাশয়ই সেই দিনের বিরাট্ সভায়

সভাপতি আসন অলঙ্কৃত করিয়াছিলেন। সঙ্গীত, উপাসনা এবং অশ্বিনীকুমারের মহচ্চরিত্রের গুণাবলী কীর্ত্তনদ্বারা এই পুণ্যানুষ্ঠান সম্পন্ন করা হইয়াছিল।

( ৬ )

## স্মৃতি-স্তম্ভ

স্মৃতিরক্ষা সমিতির সভ্যগণের প্রচেষ্টায় কালীঘাটে কেওড়াতলা মহাশ্মশানে অশ্বিনীকুমারের চিতার উপরে "সত্য, প্রেম, পবিত্রতা" মন্ত্রাঙ্কিত একটি সুশোভন মর্ম্মর স্মৃতি-স্তম্ভ নির্ম্মিত হইয়াছে।

এই স্মৃতি-স্তম্ভের ভিত্তিপ্রতিষ্ঠার দিনে মহাশ্মশানে এক সভার অধিবেশন হয়। সেইদিন সহস্র সহস্র লোকের সমাগমে শ্মশান লোকারণ্যে পরিণত হইয়াছিল। এই পবিত্র কার্য্যের প্রারম্ভে শ্রদ্ধেয় শ্রীযুক্ত ললিতমোহন দাস মহাশয় সংক্ষেপে একটি উপাসনা করেন। অতঃপর দেশপূজ্য মহাত্মা গান্ধী ভক্ত অশ্বিনীকুমারের চরিত্রের বিশিষ্টতা বর্ণনা করিয়া স্মৃতি-স্তম্ভের ভিত্তি স্থাপন করেন। এই সভায় দেশনেত্রী শ্রীমতী সরোজিনী নাইডু সুমধুর বক্তৃতাদ্বারা অশ্বিনীকুমারের প্রতি শ্রদ্ধাঞ্জলি অর্পণ করিয়াছিলেন।

স্মৃতিরক্ষা সমিতির সভ্যগণ কলিকাতার বার্ষিক স্মৃতিসভার অধিবেশনার্থ এবং এল্‌বার্ট্ হলের তৈলচিত্র ও কেওড়াতলা মহাশ্মশানের স্মৃতি-স্তম্ভের আবশ্যকমত সংস্কারের জন্য স্থায়ী ভাণ্ডারের ব্যবস্থা করিয়াছেন।

# সাহিত্যপরিষৎ ভবনে তৈলচিত্র

অশ্বিনীকুমারের ভ্রাতুষ্পুত্র শ্রীমান্ সুকুমার, সুশীলকুমার, ও সরলকুমার দত্ত তাহাদের পিতৃব্যের একখানি তৈলচিত্র সাহিত্যপরিষৎকর্ত্তৃপক্ষগণের হস্তে অর্পণ করিয়াছিলেন। পরিষদের পক্ষ হইতে এক সভার অধিবেশনে "ভক্তিযোগ" "কর্ম্মযোগ", "প্রেম" ও "দুর্গোৎসবতত্ত্ব"-প্রণেতা, দেশপূজ্য অশ্বিনীকুমারের তৈলচিত্রের আবরণ উন্মোচিত হইয়াছে। সুপণ্ডিত শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত মহাশয় ঐ সভায় সভাপতির আসন অলঙ্কৃত করিয়াছিলেন। সভায় দুইটি কবিতা পঠিত হইয়াছিল। শ্রীযুক্ত ললিতমোহন দাস, শচীন্দ্রনাথ মুখোপাধ্যায়, সুরেন্দ্রনাথ মল্লিক, সি, আই, ই, রায় জলধর সেন বাহাদুর, যতীন্দ্রনাথ বসু ও সভাপতি মহাশয় অশ্বিনীকুমারের গুণকীর্ত্তন করিয়াছিলেন।

গ্রন্থকার প্রণীত

## আর কয়েকখানি পুস্তক

| | | |
|---|---|---|
| ১। | বৌদ্ধভারত ( বৌদ্ধসভ্যতার ধারাবাহিক বিবরণ ) | ২৲ |
| ২। | বুদ্ধের জীবন ও বাণী ( ৪র্থ সংস্করণ ) | ১৲ |
| ৩। | ভারতীয় সাধক ( ৩য় সংস্করণ ) | ১৲ |
| ৪। | শিবাজী ও মারাঠা জাতি ( ৪র্থ সংস্করণ ) | ৸০ |
| ৫। | শিখগুরু ও শিখজাতি ( ২য় সংস্করণ ) | ১৷০ |
| ৬। | পঞ্চকন্যা ( ২য় সংস্করণ ) | ৸০ |
| ৭। | বঙ্গগৌরব<br>স্যর গুরুদাস বন্দ্যোপাধ্যায় ( ৪র্থ সংস্করণ ) | ৷৵০ |
| ৮। | চরিত্র ( ২য় সংস্করণ ) | ৷৵০ |

প্রাপ্তিস্থান—
চক্রবর্ত্তী, চাটার্জ্জি এণ্ড কোং লিমিটেড্
১৫, কলেজস্কোয়ার, কলিকাতা